তবু যদি চাও, বধ করি' যাও, নাই তায় কোন দুখ ;
সুখের মৃত্যু—দেখিতে হবে না কলঙ্কী পতি-মুখ !
ক্ষুদ্র জীবন আনন্দে দিব এ মহাপাপের আগে—
তোমার যা' তাহা তোমাকেই দিব—এই সে ভিক্ষা মাগে।

হতাশ প্রাণের গভীর আঘাতে—ভাঙিল পাষাণ-বাঁধ,
একে-একে মনে ঘা দিয়া ফিরিল সহস্র অপরাধ ;
হুহু করে' জোরে, চক্ষুর দ্বারে ছুটিল রুদ্ধ-বান—
চন্দ্রকিরণে তারে-তারে তুলি' নীরব বেদনা-গান।

ময়নার কোলে মাথাটি রাখিয়া মুদিল চক্ষু দুটি—
গোবিন্দজীর চরণে যেন সে পূজার পুষ্প দুটি !
অনুশোচনার মধু-বেদনার পবিত্র হোমানলে
পুণ্য হইল দেব-মন্দির—পাতকীর আঁখিজলে !

নীরব ভুবন নীরব গগন, স্থির মন্দিরতল,
বক্ষের সাথে মিলিত বক্ষ, চক্ষে অশ্রুজল ;
অতন্দ্র-আঁখি চন্দ্র তা দেখি' লভিলা বিদায় ধীরে,
ঊষার বাতাস আশীষ লইয়া পরশিল দুটি শিরে !





# বাতায়নের দীপ

ঐ জানালায়—
দীপটি উঠিত জলি' এমনি সন্ধ্যায়।
কেশের সুগন্ধ সনে ধূপের সুবাস
তুলিত উতলা করি' সায়াহ্ন-বাতাস।
বাতায়ন-নিম্নে কুঞ্জে ফুটন্ত চামেলা
নিশ্বসি' ভাবিত—মোরে করে অবহেলা;
বিস্মিত চন্দ্রমা ভাবে অতন্দ্র আকাশে—
কে এরা প্রদীপ জালি' মোরে পরিহাসে!
আপনার শান্তি দিয়া, রচিয়া মন্দির—
সন্তোষ হাসিত বসি' না চাহি' বাহির!

হাসি' খিলখিল—
ছোট দুটি ছেলে-মেয়ে ভরিত নিখিল।
অফুটন্ত গল্প-গাথা অফুরন্ত কথা
নিঃশেষ করিত যেন বিশ্বের বারতা!
প্রাচীরের জম্বুশাখে কূজন্ত কোয়েলা
সহসা থামিত ভাবি'—মোরে অবহেলা;
সন্‌সনি শতশাখা গরবে অধীর
খর্জ্জুর ভাবিত—এরা হবে বা বধির!
আপন সৌভাগ্য-গর্ব্বে আপনি বিভোর
হাসিত দীপের রশ্মি সারানিশি-ভোর!

স্তব্ধ অর্দ্ধরাতে—
দীপটি উঠিত জ্বলি' দ্বিগুণ প্রভা-তে।
অস্ফুট গুঞ্জন সাথে মৃদু কলস্বর
গৃহটি তুলিত করি' আনন্দ-মুখর।
বাহিরে প্রকৃতি যেন বহি' দুঃখভার
বিস্ময়ে রহিত মৌন হেরি' ব্যবহার।
অনন্ত আকাশ, উর্দ্ধে বাতায়ন খুলি'
ইঙ্গিত করিত মেলি' তারকা-অঙ্গুলি।
ক'টি অন্ধ প্রাণী এ-কি করে ছেলে-খেলা—
উদাস বিশ্বের প্রতি—এ-কি অবহেলা!

ভেঙে গেল হাট—
আঁধার টানিয়া দিল অদৃষ্ট-কবাট !
বন্ধ হ'ল বাতায়ন—অন্ধ যেন চোখ,
মুহূর্ত্তে নিভায়ে দিয়ে প্রদীপ্ত আলোক !
না ফুরাতে খেলা-ঘরে উৎসবের রাত
রুষ্ট প্রকৃতির যেন অব্যর্থ আঘাত !
চামেলী ফুটিয়া ঝরে, চন্দ্র রহে চাহি',
শিহরে খর্জ্জুর-কুঞ্জ, পিক উঠে গাহি';
বাহিরে বৃহৎ বিশ্ব তেমনি চঞ্চল—
শুধু ঐ দীপখানি জ্বলে না কেবল !





# প্রেম ও মৃত্যু

চন্দ্র যখন সঞ্চয়ে রত আলোক-ভাণ্ড তার,
সন্ধানী দুটি চক্ষু-তারকা সঞ্চারি' চারিধার—
প্রেম—সে আসিয়া দাঁড়াইল ধীরে নন্দন-ফুলবনে;
সন্তানকের অবকাশ-পথে নেহারিল সেই ক্ষণে—
মন্দগমনে ভ্রমিছে মৃত্যু দেবদারুতলে একা,
গুঞ্জরি' কি-যে আপনার মনে—চারি-চোখে হ'ল দেখা!
মৃত্যু কহিল— 'দূরমুপসর'—জাননা এ ভূমি কা'র?
স্বচ্ছ পাখাটি মেলি' দিয়া প্রেম, উদ্যোগি' উড়িবার—
কহিল কাঁদিয়া—জানি, তব কাল! ছায়া তুমি জীবনের;
তপন-আলোকে পাদদেশে যথা ছায়া পড়ে পাদপের,
সেই মত এই অনন্তালোকে জীবন দাঁড়ায়ে আছে—
মৃত্যু তাহার ছায়াখানি হয়ে লুটায় পায়ের কাছে;
তরু যবে যাবে—ছায়াও মিলাবে, এমনি সে পরাধীন—
মোর প্রভুত্ব সবার উপরে রহিবে সে চিরদিন!

টেনিসন



## ত্যক্ত গৃহ

প্রাণ ও চিন্তা—এক-ই সাথে দোঁহে ছেড়ে গেল বাসাগার,
মুক্ত রাখিয়া দ্বার-বাতায়ন—অদ্ভুত ব্যবহার!
জালায়নে দীপ জ্বলেনা, ভিতরে নিশীথ-অন্ধকার;
যে দ্বারের কভু বিরাম ছিল না—শব্দটি নাই তার!

বাতায়ন-দ্বার বন্দ করে' দে, নহিলে যে ফাঁক দিয়া
ত্যক্ত-গৃহের রিক্ত আঁধার আসিবে সে বাহিরিয়া!
আয় চলে', আর আনন্দধ্বনি উঠিবেনা গৃহ ঘিরে'—
মাটি দিয়ে যাহা গড়া হয়েছিল, মাটিতে মিশেছে ফিরে'।

চলে' আয় সবে, প্রাণ ও চিন্তা গিয়াছে আবাস ছাড়ি'!
দূরে, কোন্ দূরে—সুবিপুল পুরে বিরাট প্রাসাদ-বাড়ি
পেয়েছে সে আজ; কোন ক্ষতি ক্ষয় নাহি যার নিরবধি;
হায়, তারা আজি আমাদেরি মাঝে থাকিতে পারিত যদি!

টেনিসন



# রাজকুমারী

রাজকুমারি, রাজার মেয়ে! হাজার তুমি মান্য পাও,
আমি তোমার খ্যাতির নহি ভক্ত;
তুমি শুধু খেলার ছলে পরের মনটি জিন্‌তে চাও
প্রেমের পায়ে না হয়ে অনুরক্ত।
মেলিয়াছিলে আমার 'পরে কুহক-ভরা মুগ্ধ চোখ,
জানিয়া তাই সরিয়াছিনু বাহিরে;
রাজকুমারি, বংশ তব লক্ষ খ্যাতি যুক্ত হোক্,
আমি ত তবু তোমারে নাহি চাহিরে।

রাজকুমারি, রাজার মেয়ে ! মহতী তব মহিমা,
জানিগো তব উচ্চ কুল গর্ব্ব ;
নিজে যে বহে নিজের নাম, নিজের গুণগরিমা—
তাহার কাছে নিখিল খ্যাতি খর্ব্ব !
হৃদয় মোর বিরহে তব ভাঙিবে কভু ভেবোনা আর,
এ হৃদি আরো খাঁটি ধনের সন্ধানী ;
তরুণী যদি সরলা হয়, অনেক বেশী মূল্য তার,
অযুত মান চরণে তার বন্দিনী !

রাজকুমারি, রাজঝিয়ারি, যশের খ্যাতি—সব দিয়ে,
বাছিয়া লও হীন কোন ভক্ত ;
দিন-দুনিয়া-মালিক হ'লেও, তবু আমার মন নিয়ে
অমন মনে হয় না অনুরক্ত !
বাস্‌তে ভাল জানি কি না, তুমি শুধু জান্‌তে চাও,
উত্তরে তার ঘৃণাই আমার বল্‌তে হয় ;
পাথর-গাঁথা মোটা তোমার থামের মাথার সিংহটাও
আমার চেয়ে তোমার প্রতি শক্ত নয় !

রাজকুমারি, রাজদুলালি ! হাজার মানের সিঁদুকটি,
আজকে ফিরে' অনেক কথাই হয় স্মরণ ;
তিনটি বছর পেরোইনিক, ও-পাড়ার ঐ যুবকটি
মরল কেন—নয় কি তুমি তার কারণ ?

মদির তব কটাক্ষটি, মধুর তোমার কণ্ঠস্বর,
মোহন তব মন ভুলাবার মন্ত্রটি !
কণ্ঠে তাহার দাগটি কিসের, কোথায় হ'তে মৃত্যুশর-
বলেনি কি গোপন হৃদয়-যন্ত্রটি ?

* * *

রাজকুমারি, রাজঝিয়ারি ! শ্রদ্ধা রাখ অন্তরে,
ঊর্দ্ধপানে চেয়ে দেখ মেঘধারে ;
তোমার আমার—সবার পূর্ব্ব-পুরুষ যিনি তিনিই যে
হাসেন তব বনিয়াদির আবদারে !
যাহোক তাহোক, শোন আমার সরল মনের অহঙ্কার,
মহত্ত্ব—সে থাকে নিজের অন্তরে ;
চিত্তে যদি দয়া থাকে, মুকুট চেয়ে মূল্য তার,
সরল নিষ্ঠা খ্যাতির সেরা মন্ত্র রে !

রাজকুমারি, রাজদুলালি ! দৃঢ় আমার বিশ্বাস এ—
প্রাসাদ-শিরে ক্লেশের তব অন্ত নাই ;
গরবী ও আঁখির জ্যোতি নিবৃছে প্রতি নিশ্বাসে,
পুষ্প-শেজে লুট্‌ছ দারুণ যন্ত্রণায় !
স্বাস্থ্যে ভরা রূপটি তব, বাক্স ভরা বিত্তেতে,
তবু সে কোন্ নিত্য-ব্যাধি সঙ্গিনী ;
কেমন করে' সময় কাটে—চিন্তা সদা চিত্তেতে,
তাইতে অমন খেলার রঙে রঙ্গিনী !

রাজকুমারি, রাজকুমারি ! গুণছ বসে' খ্যাতির ঢেউ,
সময় যদি কোনমতেই কাট্‌ছে না ;
বিস্তৃত এ রাজ্যে তব দরিদ্র কি নাইক কেউ,
দ্বারে তোমার ভিক্ষুকও কি যুট্‌ছে না ?
অনাথ ছেলে—তাদের ডেকে যত্নভরে শিক্ষা দাও,
অনাথ মেয়ে, গৃহকর্ম্ম শিখাও তায় ;
পরমেশের পরম পদে নারী-হৃদয় ভিক্ষা চাও,
পরাণ নিয়ে খেলা হ'তে লও বিদায় ।

টেনিসন





## দল ও পরিমল

ওগো গন্ধ, তোমায় কেমন করে' বন্দ করে' রাখি,
ভাবছি বসে' মনে ;
পরাগমাঝে লুকিয়ে তোমায় কেশর দিয়ে ঘিরে'
পাতার আবরণে,
অন্ধ হয়ে থাক্‌ব, আমি ফুট্‌বনাক তবু,
যতক্ষণ না ঝরি—
মুগ্ধ জনের সে অনুরাগ সইতে পারবে তুমি,
হৃদয়-সহচরি ?
পাপড়ি-ঘেরা মর্ম্মকোষের রক্ত এবং রেণু,
যা আছে তাই নিয়ে,
তৃষ্ণা তোমার মিট্‌বে কি তায়, থাক্‌তে পার্‌বে তুমি,
হে মোর পরাণ-প্রিয়ে ?

গন্ধ কহে নিশ্বসিয়া, ওগো আমার স্বামি,
এ অনুযোগ কেন?
তুমি ছাড়া কোথায় আমি! তোমার মাঝে শুধু
গর্ব্ব আমার জেন'।
আমি যদি তোমার মাঝে বন্দ থাকি, তবে
তুমিই কি তা পাবে?
বন্দ করে' রাখ্‌তে গিয়ে অন্ধ হয়ে তোমার
আনন্দ যে যাবে!
পর্ণ তোমার ফুটাও বন্ধু, গন্ধ ছুটাও লোকে,
বর্ণে ওঠ ভরি'—
মৃত্যু যখন আস্‌বে তখন তোমার কোলে শুয়ে
পড়্‌ব ভুঁয়ে ঝরি'।





## নিবেদন

আমি শুধু জানাব আজ—
তোমায় আমি ভালবাসি;
তা'তে তোমার ক্ষতি কিসের,
সর্ব্বনাশি, সর্ব্বনাশি!
রাত্রি-দিবা মর্ম্মতলে
যে অনন্ত বহ্নি জ্বলে;
পতঙ্গ যে সে অনলে
জীবন তাহার ঢালে হাসি'
মরণ-কথা বলবে না সে?
সর্ব্বনাশি, সর্ব্বনাশি!

কেন তবে নয়ন-হরা
পাগল-করা রূপটি তোমার !
নয়ন যদি ভুলে তাতে—
সে অপরাধ শুধু কি তা'র ?
যদি তোমার ওষ্ঠপুটে—
কইতে কথা পদ্ম ফুটে,
ভ্রমর-চক্ষু যদি জুটে—
নিন্দা করা যায় কি তাহার ?
আঁখির যদি দোষ-ই থাকে,
কিছু সে দোষ—নয় কি তোমার ?

চুম্বকেতে লোহা টানে,
লোহার স্বভাব ধরা দেওয়াই ;
লোহা নিজে নরম ত নয়,
তবু তাহার ধরম তাহাই ;
এ সব সত্য মেনেও তবে
মুখটি নীচু করতে হবে ?
মনের ব্যথা থাকুক তবে
আপন মনেই—বল্‌তে না চাই ;
তা'তেই যদি হয় অপরাধ,
কি করবে সে—উপায় কোথায় ?

সিঁদুরে-আম টক্‌টকে লাল
অস্ত-রবির আবির মাখি',
ওষ্ঠে তোমার লজ্জা পেয়ে
সরম রাখে পাতায় ঢাকি' ;
মঞ্জরিত খেজুর-কাঁ'দে
অলক হেরে লুটিয়ে কাঁদে ;
জোড়া-ভুরুর বেড়া-ফাঁদে
বাঁধা পড়ে আঁখি-পাখী ;
তোমার মাঝে কি যে আছে—
নিজে তুমি জান তা' কি ?

গোপন তব মরমতলে
যে কথাটি লুকিয়ে থাকে,
থাকুক্ না সে—জান্‌তে কে চায়,
কোথায় কে কি ঢেকে রাখে !
তবু মনে ঠিকই জানি,
স্বচ্ছ যাহার আনন খানি—
হৃদয় তাহার তেমনি মানি'
হৃদয় দেওয়া যায় গো তাকে ?
দিয়েছি তাই পরাণ আমার—
সে কলঙ্ক আর কি ঢাকে ?

তবু যদি ব্যথা তোমায়
দিয়ে থাকি, কর ক্ষমা—
তুমি থাক কল্প-লোকের
আলোকলতা মনোরমা !
জানি—কভু ফুটবে না ফুল,
ফলবে না ফল ; তবু আকুল
এ জীবনের সে মহাভুল
মনের খাতায় থাকুক্ জমা
হিসেব-নিকেশ চুক্‌বে যে দিন—
সে দিন এস প্রিয়তমা !





## অভিশাপ

তুই নদী, আমি অরণ্যানী—
তোরে যে আমারি বলে' জানি!
আমারি বুকের পাশে
বয়ে যাস্ কলহাসে—
তরল রজতধারাখানি;
তোরে যে আমারি বলে' মানি!

তলতল-ছলছলছল—
খেলা করে তোর ক্ষ্যাপা জল;
আমি থাকি চেয়ে-চেয়ে,
বুঝি না কেমন মেয়ে—
একেবারে আপনা-বিহ্বল—
ছুটে' চলে তোর ক্ষ্যাপা জল!

শুষ্ক রুক্ষ কাঠিন্যের সারি—
আমি তোরে কিবা দিতে পারি ?
কূলের সীমাটি রাখি'
আমি শুধু চেয়ে থাকি,
শিরে তোর ছায়াটি বিথারি'—
কিবা আছে, কিবা দিতে পারি ?

পত্ররাজি,
যাহা আছে, দিই উপহার ;
বিহঙ্গের কণ্ঠ দিয়া
পাঠায় এ মুগ্ধ হিয়া—
মরমের মৌন সমাচার ;
দীন আমি—দীন উপহার !

তোর কথা—কি কহিব আর ?
জানি তুই জীবন আমার ;
পুষ্প-পত্র-বিটপী-বল্লরী
তোরি তরে প্রাণে উঠে ভরি',
ধরি' নবনব শোভাভার ;
তোর কথা কি বলিব আর ?

সখি, তোরে বাঁধি কিসে বল-
রে চপল, রে চিরচঞ্চল!
রাতদিন হেলা-ফেলা,
এ কি প্রেম ছেলেখেলা—
শুধু মন ভুলাবার ছল;
রে নিলাজ, আপনা-বিহ্বল!

দিন যায়, রাত্রি ফিরে' আসে,
হাসে চাঁদ অগাধ আকাশে;
দক্ষিণের সমীরণ
জাগায় পাগল মন—
শাখায়-শাখায় হাহাশ্বাসে;
রাত্রি দিন—যায় আর আসে।

প্রাণপণ প্রণয়ে উদাসী—
এ কি ভালবাসা, সর্ব্বনাশি!
আশাহীন শূন্যপ্রাণে,
চেয়ে থাকি তোর পানে—
চলে' যাস তুই 'কলহাসি'—
প্রাণপণ প্রণয়ে উদাসী!

স্বতন্তরা, বুঝেছি ব্যাভার—
সাগর সে বাঞ্ছিত তোমার!
অর্থহীন এ জীবন
হোক্ তবে সমাপন;
তোরি মাঝে হোক একাকার-
ভেঙে যাক স্বপন আমার!

কিন্তু নদি, অভিশাপ মোর,
এ দিন রবেনা কভু তোর;
পরিশুষ্ক পরিক্ষীণ
হ'বি তুই একদিন,
গলে পরি' বন্ধনের ডোর,—
গরবের নিশি হবে ভোর।

অস্থিরূপে বালুকার রাশি
বক্ষ ভেদি' উঠিবে বিকাশি';
হইয়া দুকূল-হারা
মজিবে আকুল ধারা,
কলহাসি কোথা যাবে ভাসি'—
তপ্ত বুকে ধূ ধূ বালিরাশি!



# জটাই

কসাড়-ঘেরা কুটীর খানি কাঁসাই নদীর বাঁকে ;
দুধের মত রোদটি আসে সাতটি শালের ফাঁকে,
দক্ষিণেতে রাঙা মাটির বাঁধটি গেছে ঘুরে'—
মাথায় তারই নীলের রেখা—তালের সারি দূরে।

গাঙ্শালিখের কোটর-বেড়া বাঁধের বাঁকা পারে
একটি শুধু খেয়ার ডিঙি—বাঁধা, ঘাটের ধারে।
কুটীরবাসী 'নবীন'-মাঝি খেয়া-তরির নেয়ে ;
শূন্য গৃহ ; 'সরম' বলে' একটি শুধু মেয়ে।

ও-পারেতে আখের ক্ষেতে শরের কুঁড়ে-ঘর,
চখাচখীর চিহ্ন-আঁকা পাশেই বাঁকা চর ;
বিজন-বাঁধা শরের কুঁড়েয় কামঠা-বাঁটুল হাতে—
জটাই বলে' বন্য যুবা পাহারা দেয় রাতে।

পাথর-কাটা নিটোল যোয়ান, ভয়-ভীতি নাই জানে
ঝাঁকড়া চুলে পালক আঁটা, মাকড়ি পরে কাণে,
গলার মোটা পলার মালা বুকটি আছে ঘিরে'—
কাম্‌ঠা হাতে বজ্রডাকে হাঁক দিয়ে সে ফিরে।

দীর্ঘ ছায়া ফেলে' যখন ঘুরে' বেড়ায় চরে—
ঘাটের ধারে মেয়েরা সব দেখায় পরস্পরে;
সরম যে দিন প্রথম তারে দেখ্‌ল চেয়ে ভয়ে,
কাঁখের কলস্‌ পড়্‌তে-পড়্‌তে গেল তাহার রয়ে!

এ-পারে সে ক্বচিৎ আসে—শুধু হাটের দিনে,
কড়ি গুণে' একলা-ঘরের জিনিষ নে' যায় কিনে';
মাঝির মেয়ের মাছের কাছে যে দিন পড়ে পা—
আঁচড়-খড়ি যায় সে ভুলে'—ছম্‌কে' উঠে গা!

রাতে শুয়ে স্বপন দেখে কাঁসাই নদীর চর;
তারি মাঝে একটি শুধু শরের কুঁড়ে-ঘর,
পাশেই তাহার কাম্‌ঠা-হাতে দীঘল ছায়া ফেলে'
ঝাঁকড়া মাথায় ঘুরে' বেড়ায় সাঁওতালেদের ছেলে!

বর্ষা নামে কাঁসাই-গাঙে রাঙাজুলের রথে—
এপার-ওপার একসা করে' ঘাটে-মাঠে-পথে;
বাঁধের উপর জল উঠিয়ে বেণাঝাড়ের তলে,
পায়ের চড়া ডুবিয়ে দিয়ে সাতার-পাথার জলে।

কাঁধ-বরাবর ডুবে' গেছে সাঁওতালেদের কুঁড়ে,
পাশেই তাহার উঁচু মাচান উঠে পাথার ফুঁড়ে';
কড়্‌কড়িয়ে দেবতা ডাকে, বৃষ্টি পড়ে ঝুরে'—
ঝাপ্‌সা পারে তালের ডোঙায় জটাই বেড়ায় ঘুরে'।

এমন দিনে একলা সে যে, ভয় কি তাহার নাই?
সরম ভাবে, মাঝির ঘরে হয় না কি তার ঠাঁই?
ঝাঁকড়া-চুলের লোকটা কিন্তু থাক্‌বে বাহির ঘরে—
আজো তারে দেখ্‌লে যে তার বুকটা কেমন করে!

বর্ষাশেষে শরৎ আসে জাগিয়ে বালির চর,
জল-বাথান' ডোবার ধারে বাঁধিয়ে হাঁসের ঘর;
শাদা রোদে কাশের মাথায় খেলিয়ে দুধের বাণ—
তারি মাঝে জাগিয়ে চোখে শরের কুঁড়ে খান।

সে দিন মাঘে—ভিড় ভেঙেছে কাঁসাই-ডাঙার হাটে,
নবীন-মাঝি গরুর খোঁজে গিয়েছে কোন্‌ মাঠে;
সরম তাহার মাছের কড়ি গুণছে দাওয়ার 'পরে—
ঝাঁকড়া-চুলের লোকটা এল কাম্‌ঠা হাতে করে'।

এমন দীঘল যোয়ান গড়ন—এমন কচি মুখ!
শিশুর মতন কয় যে কথা,—কাঁপ্‌ল তবু বুক।
নবীন-মাঝি নাইক ঘাটে, ফিরব আমি চরে—
সরম, তুমি একটু উঠে' দেবে কি পার করে'?

কতদিন সে চালিয়েছে যে নবীন মাঝির 'না',
একটু উঠে' পার করাতে বাধাও ছিল না ;
শিশুর মত সরল চাওয়া, সহজ মুখের কথা—
তবু কেন মুস্‌ড়ে যাওয়া—লজ্জাবতী লতা !

ত্বরিৎপদে ফিরল যুবা বারেক নাহি চাহি',
শীতের নদী সাঁতরে তীরে উঠ্‌ল অবগাহি' ;
কাঠের মত রইল সরম—সরম-ভাঙা বুকে,
পার করে' দাও—বাজে কেবল শিশু-সরল মুখে !

'অজানা সেই অতিথ-গীতি ভীষণ-মধুর সুরে,'—
সারারাত্রি ঢেউ খেলাল বক্ষ-সাগর যুড়ে' ;
ভোরের নিদে স্বপন দেখে—কাম্‌ঠা-বাঁটুল ফেলে'
তারি পানে তাকিয়ে আছে সাঁওতালেদের ছেলে !

ভাদর মাসের বানের মত বয়স উঠে বেড়ে' ;
মনে পড়ে, কোন্ কালে সেই স্বামী গেছে ছেড়ে !
খুটিনাটি ঘরের কাজে সময় কি সে কাটে ?
জানে না কি নালিস্ আছে, তবু হৃদয় ফাটে !

বছর ঘুরে' গেছে দু'বার কাঁসাই নদীর বাঁকে,
দুধের মত রোদটি আজো আসে শালের ফাঁকে ;
দক্ষিণেতে রাঙা মাটির বাঁধখানি সেই আছে,
গাঙ্‌শালিখে তেমনি ডাকে নাওয়া-ঘাটের কাছে।

সবই আছে তেমনি—শুধু একটি কেবল নাই!
ঝাঁকড়া-চুলের দীঘল যোয়ান—কোথায়, সে কোথায়?
বালির চরে আখের ক্ষেত আর শরের কুঁড়ে ফেলে'—
কোথায় সে আজ, কোথায় সে আজ সাঁওতালেদের ছেলে?

কত বছর গেছে কেটে কাঁসাই নদীর বাঁকে—
কে জানে রোদ আসে কিনা সাতটি শালের ফাঁকে!
সরম শুধু চেয়ে থাকে থম্‌থমে মাঝ-রাতে—
আস্‌বে কখন দীঘল-গড়ন কাম্‌ঠা-বাঁটুল হাতে!





# শুকনো পাহাড়ে' ফুল

শুকনো পাহাড়ে' ফুল, ওগো—ঝরা
পাহাড়ে' মাঠের ফুল,
একদিন তুই সারা পাহাড়টি
করেছিলি মস্‌গুল !

তারো চেয়ে আজ প্রিয়—
আজকার ফোটা মল্লিকা চেয়ে
শতগুণে রমণীয় !
সারা ধরণীর বসন্ত-ভরা
সুষমার চেয়ে বড়,—
যদিও তোমার শোভা-ভাণ্ডার
ধূলায় আজিকে জড়' !

তোর ঝরা দলরাজি—
তবুও জাগিছে অতুল শোভায়
আমার নয়নে আজি !

পাহাড়ের ফুল, পাহাড়ের ফুল,
পাহাড়ে' মাঠের ফুল—
ঝরা-দলে তোর অন্তর মোর
সৌরভ-সমাকুল !

টেনিসন





## সান্ত্বনা

দুইটি প্রেমের পান্থ—পৌষের রাত—
সঙ্গে কেহ নাহি ;
কুয়াশায় জলা-মাঠে চলেছে আঁধারে
সম্মুখে না চাহি'।
কাক-পক্ষ অন্ধ নিশি ; হারায় দুজনে—
পুন কাছে আসে ;
দুইটি প্রেমের পান্থ—পথ দেখাইতে
কেহ নাই পাশে।

দিবালোক নিবে' গেছে—হারাইনু পথ—
আমি আছি কাছে ;
কোথা পথ, কে দেখাবে—ভয় নাই প্রিয়,
রব আমি পাছে ;

কোথায়, কোথায়—ওগো, নদী মাঝখানে,
বুঝি নদী মাঝখানে—
সকল হারায়ে মোরা দুটী অন্ধ প্রাণী
হারাব সেখানে !

চিরদিন তরে সে কি ? নয় কভু নয়—
নয় তা হবার ;
যদিও হারাই, পুন ফিরে' এসে' দোঁহে
মিলিব আবার !

টেনিসন





## নিরুপায়

লজ্জা করে না—রবীন,
লজ্জা করেনা ছোঁড়া ?
ছি ছি ! চুমো খেয়ে গেলি—
গাই-দু'তে হাত যোড়া !
কামিনী ফুটেছে ডালে,
করবী সুরভি ঢালে ;
চুরি করে' তারি ফাঁকে –
চুমো খেয়ে গেলি গালে !

পিছু হ'তে এসে চুপে—
চুমিয়া পালা'ল ছোঁড়া ;
কি করিব আমি, বল'—
দুটি হাত ছিল যোড়া !

কোয়েল উড়িছে ডেকে,
দোয়েল—সে শিষ শেখে ;
চুমো খেয়ে গেল সে যে—
লুকিয়ে পিছন থেকে !

আয়, আয় তুই রবীন,
চুমো দেরে—আয় কাছে ;
কেমনে যে দিব বাধা—
দুটি হাত যোড়া আছে !
ঘুঘু—সে ডাকিছে ডালে,
সবাই পাগল্ একালে—
পিছু থেকে এসে, রবীন—
চুমো দিয়ে যারে গালে !

টেনিসন





# চকিত

ফিস্-ফিস্ কথা—নিকুঞ্জে—
গোলাপেরই ঠিক প্রান্তে;
মৌমাছি যেন—না গুঞ্জে—
ঐ—বুঝি পেল জান্‌তে!

চুম্বন দেরে পিয়ারিরে—
কে আসিবে হেথা গুণ্‌তে;
ফড়িং—দুর্ব্বাবিহারী যে—
ঐ—বুঝি পেল শুন্‌তে!

চুম্বন দেরে—নিকুঞ্জে—
কেবা আছে—গাছে লিখ্‌তে?
বিহঙ্গ যেন—না গুঞ্জে—
ঐ—বুঝি পেল দেখ্‌তে!

টেনিসন



## পত্র-পরিচয়

পত্র-পথে বারেক দেখা—আঙুল চারেক জমীর পরে—
মসীমাখা মোহর-আঁকা চৌকা সাদা খামের ঘরে।
কোকিল নহে—ডাকের ডাকে, আখর-আঁটা বেড়ার ফাঁকে,
একটি কেবল কথার হাওয়ার আভাষ শুধু তিলেক তরে—
স্পর্শে যাহার মনের বনে ভাবের গাছে মুকুল ধরে!

বসন্তে নয়, নয় বরিষায়—বৈশাখী এক দ্বিপ্রহরে,
নিম্ব-শাখার পাতায়-ঢাকা কেউ-না-থাকা একলা-ঘরে;
এ পরিচয়—কি পরিচয়! মিলন-রসের কোন্ অভিনয়?
চমকে-চাওয়া, থমকে-যাওয়া কোন্ না-পাওয়া পাবার তরে;
একটি নাম আর একটি কথায় না জানি কোন্ শক্তি ধরে!

মূর্ত্তি কোথায়—রূপটি কি তার, কেমন করে' জান্‌ব তারে—
কল্প-গাঙে জালটি ফেলে' কি ধরে' আজ টান্‌ব পারে ?
ছত্র-দুয়েক পত্র-লেখা, সেই কি তাহার চিত্র-রেখা !
চোখটি তাহার, চুলটি তাহার—জ্বল্‌ছে যাহার অন্ধকারে ;
নামটি তাহার ফুলটি কি সে—মুগ্ধ করে গন্ধভারে !

পত্র-পথে সেই সে দেখা, তাও সে শুধু বারেক তরে—
আজো তাহার দাগটি আছে গোপন মনের বিজন ঘরে ;
কত জনের কতই আলাপ, হয়ত তাহার নাই কোন ছাপ ;
মায়ার মোহের কত বাঁধন—কেটেছি এই আপন করে—
তারি মাঝে একটি কোথায় রয়ে গেছে কেমন করে' !





## ✓রবীন্দ্রনাথ

আরো আলো, আরো আলো—কাঁদে সগুসুপ্তোত্থিত দেশ,
প্রাচীর তিমির টুটি' যবে নব উষার উন্মেষ ;
নিমেষ-নিহত নেত্র চাহে ঊর্দ্ধে পুণ্যরশ্মি পানে—
কে মিটাবে ক্ষুধা তার—তার তৃষ্ণা, তৃপ্তি সে কি মানে ?
ত্রিযামা যামিনী গত ; জাগিয়াছে অরুণ-আলোকে,
অযুত মুদিত নেত্র—আকাঙ্ক্ষার অপূর্ব্ব পুলকে ;
যত পায়, যত পায়—প্রাণ তার জেগে উঠে তত,
যত জাগে—যত চাহে, তৃষ্ণা তার বাড়ে অবিরত ;
আলোকে পেয়েছে সে যে ত্রিলোকের নব পরিচয়,
আলোকে জেগেছে তার আঁধারের ভয়ঙ্কর ভয়,
আলো জানায়েছে তারে বিস্ময়ের নব নব লোক,
আলো জাগায়েছে তার প্রবুদ্ধের পরম পুলক ;
তাই তার আকাঙ্ক্ষার সীমা নাই, নাহিক কিনারা—
আরো চায়—শুধু চায় অবিচ্ছেদ আলোকের ধারা !

•

হে সকল আলোকের পরম আলোক—হে সবিতা,
বিশ্ব-মহাগ্রন্থ তব আলোকের আনন্দ-কবিতা !

অনন্ত রহস্য-ভরা, আদি-অন্ত পরিমাণ-হারা ;
রূপরসশব্দগন্ধস্পর্শরূপে মহাদীপ্তিধারা
স্পন্দিত বিপুল বিশ্বে ; সিন্ধুবক্ষে বিরামবিহীন
মর্ম্মরিত তব গাথা ; বহে বায়ু চিরনিশিদিন
পরম পরশ তব ; জ্বালে বহ্নি তব রুদ্র জ্যোতি,
তোমারি করুণরসধারে স্নিগ্ধ মাতা বসুমতী
লয়ে তার লক্ষকোটি সন্তানসন্ততি-সৃষ্টিধারা,
মহাকাশে তব মহাকাব্য লেখে চন্দ্রগ্রহতারা ;
তোমারি গায়ত্রী-মন্ত্র উঠেছিল আদিম প্রভাতে
এ পুণ্য ভারতবর্ষে, জ্ঞানের প্রথম রশ্মিপাতে ;
শতাব্দির অনভ্যাসে ভুলিতে কি পারিয়াছে লোক—
তোমার সে জয়বার্ত্তা ? অনির্ব্বাণ আত্মার আলোক
নিবে নাই, নিবে নাই—নিবিবেনা কভু কোনো দিন-
লুপ্ত নহে—শতাব্দির ভস্মপুঞ্জে শুধু দীপ্তিহীন !

'হে রবীন্দ্র, হে কবীন্দ্র, হে বঙ্গের বরিষ্ঠ সন্তান,
তুমি আনিয়াছ বহি' সেই আলোকের মহাগান-
তন্দ্রাতুর বঙ্গভূমে সঞ্চারিয়া অপূর্ব্ব চেতনা,
জাগাইয়া সুপ্ত প্রাণে জীবনের নব উন্মাদনা ;
সাহিত্যের সূর্য্য তুমি—প্রতিভার সহস্র কিরণে
সাজাইয়া তুলিয়াছ মণিমুক্তারজতেহিরণে,

বঙ্গভাষা-বাগেদবীর বিশ্বারাধ্যা বরমূর্ত্তিখানি—
দরিদ্রা মাতারে তুমি সাজায়েছ রাজরাজেন্দ্রাণী !
তোমার কিরণপাতে পূর্ণশোভা বিকশিত আজি,
বঙ্গের মানস-সরে স্বর্ণকান্তি শতদলরাজি—
অপূর্ব্ব লাবণ্যে ভরা, ভাবগন্ধে মুগ্ধ দিকদশ,
প্রজাপতি উড়ে' বসে, মধুব্রত হরষে বিবশ !
সত্যের আলোক সাথে মিশাইয়া বিচিত্র কল্পনা,
অপরূপ সপ্তবর্ণ ইন্দ্রধনু করেছ রচনা
বঙ্গের সাহিত্যাকাশে—স্বর্গে-মর্ত্ত্যে সেতু মনোহর—
পার হয়ে কল্প-লোকে যায় যাওয়া—ভাবে মুগ্ধ নর !
শোভা হেরি' বর্হ তুলি' নেচে উঠে কল্পনাশিখিনী,
ভাবের কদম্ব ফুটে, ছুটে' চলে ভাষা-কল্লোলিনী !

ভিড়াও 'সোনার তরি' দরিদ্র এ দেশের কিনারে—
শ্রীমন্তের শত ডিঙা—পরিপূর্ণ ভাবের ভাণ্ডারে ;
'মানসী'র মূর্ত্তিরূপে দেখা দাও সাধনার চোখে,
'চিত্রা'র বিচিত্র পক্ষে স্বর্গ-সুধা বহি' মর্ত্ত্যলোকে ;
'ক্ষণিকা'র দীপ্তালোকে লুপ্ত কর দুঃখ-অমারাত—
'কল্পনা'র কুঞ্জবনে ফুটায়ে স্বর্গের পারিজাত ;
'খেয়া'র কাণ্ডারী হয়ে—হে নাবিক, পার কর সবে
সত্যের অমৃত-তীরে—অমরার আনন্দ-উৎসবে ;

অপূর্ব্ব 'নৈবেদ্য'-ডালা সাজালে যে—হে কবি-পূজারি,
বাণীর মন্দিরতলে—চিত্তে ভরি' 'গীতাঞ্জলি'-বারি,
প্রসাদ লভিয়া তারি, সারা বিশ্ব হউক অমর—
সাহিত্যের ধর্ম্মরাজ্য সংগঠিত হউক সুন্দর।
ঘুচে' যাক সর্ব্বভেদ মিলনের মহানন্দ মাঝে—
তব গীতে বাজে যাহা—সার্থক হউক তাহা কাজে!

বাজাও বাজাও, কবি—সপ্তস্বরা স্বর্ণ-বীণা তব,
তারে-তারে ধ্বনি' তোল বিচিত্র রাগিণী নব নব—
আনন্দবেদনাভরা বিশ্বসাহিত্যের মহাগান,
মাতাক সে সঞ্জীবনী মানবের অর্দ্ধসুপ্ত প্রাণ।
বহাও এ ম্লান মর্ত্ত্যে সাহিত্যের পুণ্য-ভাগীরথী—
সঙ্গীতের শঙ্খস্বরে—ভগীরথ পুরাণে যেমতি!
অগাধ অবাধ মুক্ত উদার সে প্লাবনের ধারে,
পল্বলের পঙ্করাশি যাক্ ভাসি' জীবন-জুয়ারে!
স্নান করি' পান করি', শিরে ধরি' পবিত্র মানব—
সার্থক সাধনা তব—কীর্ত্তি তব বিশ্বের বিভব।
কবিবর, আজি তব 'পঞ্চাশিকা' শুভ অবসরে—
কি কহিব, কি বলিব, কি গাহিব—কথা নাহি সরে!
মোরা শুধু মুগ্ধনেত্রে চেয়ে থাকি, বিস্ময়ে পুলকে—
অন্তরের কথা—কবি, লহ পড়ি' আপন আলোকে*।

*সাহিত্য-সম্রাট রবীন্দ্রনাথের পঞ্চাশত্তম বৎসর পূর্ণ হওয়া উপলক্ষে






## অভ্যর্থনা-সঙ্গীত

বাণীবরতনয়! আজি স্বাগত সভা মাঝে—
অযুত-চিত-কমলে যেথা আসন তব রাজে।
কাব্য-গীত-চিত্র-গাথা-সপ্তস্বরা-তারে,
মুখর করি' নিখিল লোক হরষ-রস-ধারে,
বিশ্ববীণাযন্ত্রে তব বিজয়বাণী বাজে!

আষাঢ়-মেঘমন্দ্র কাঁপে গভীর তব ছন্দে,
সরস শোভা পরশে রসি' চরণ তব বন্দে,
মধুরস্বরে মাধবীসখা কোয়েলা মরে লাজে;
ঘনায়ে আসে গহন মেঘ অতুল তুলি স্পর্শে,
সুখের আলো উজলি' জ্বলে গভীরতর হর্ষে—
শান্তি দিয়া সান্ত্বনায়, শক্তি দিয়া কাজে।

বঙ্গভাষা ডাকিছে তোমা শত সেবক-কণ্ঠে,
বঙ্গ আজি মিলিত—তব মিলন-সুধা বণ্টে;
বাজায়ে শুভ-শঙ্খ আজি ডাকিছে নিজে মা যে!
এস হৃদয়বন্ধু, এস—এস হে কবিসূর্য্য,
মায়ের ঘরে বাজিছে তব অভিবাদন-তূর্য্য—
স্বাগত কবিরাজ-অধিরাজ বরসাজে*!



*কবি-সম্বর্দ্ধনা উপলক্ষে কলিকাতা 'টাউন-হল'-মহাসভায় গীত



## ঘুম-হারা

তুমি আমায় বক্‌ছ কেন, মা !
আজকে আমার ঘুম যে আস্‌ছে না—
ঘুমাই কেমন করে’ ?
কি সব কথাই মনে যে—মা, আসে—
এইখানেতে বাবা শু’তেন পাশে,
গলাটি মোর ধরে’ !

আচ্ছা—মা, ঐ কালো ঘোড়ায় চড়ে’
কোথায় গেলেন ? যদি, মা—যান পড়ে’
ঘোড়া যে বজ্জাত !
বল্‌না মাগো—কস্‌নে কেন কথা ?
খেলেন কোথায়, শু’লেনই বা কোথা—
এখন যে, মা—রাত !

( বাহির-দোরে কে ঠেলে ঐ আগল—
এরি মধ্যে ফিরে' আস্‌বে ? পাগল ! )
—বক্‌তে আমি পারিনি রাত-ভোর,
পোড়া চোখে ঘুম কেন নাই তোর ?

আচ্ছা, মা—ঘুম কোথায় থেকে আসে ?
দিনে বুঝি লুকিয়ে থাকে—মা, সে—
কোথায় ঘুমের বাড়ী ?
সবাই রাতে ঘুমায়—ঘুম ত মেলা !
কাদের সাথে তাদের মা আজ খেলা—
আমার বুঝি 'আড়ি' !

ঝিঁঝিদেরও আড়ি, তাইতে ডাকে,
সারারাত মা জেগে তারা থাকে—
শুধু বাজ্‌না বাজায়!
জোনাক্‌-পোকাও ঘুমায় না মা, রাতে,
রোজই বিয়ে হয় মা, কাদের সাথে—
রোজই আলো সাজায় ?

—তোর সাথে আর বক্‌তে পারিনি—
পোড়া চোখে ঘুমের হ'ল কি ?
—তোরও, মা—আজ কি হয়েছে যেন !
রোজ কথা ক'স্—আজকে এমন কেন ?



## কালো

মা—তুই আমায় বল্লি কেন 'কালো' ?
তা'লে আমায় বাসিস্ না ত ভালো—
মা তুই তবে যা !
তোর কাছে মা আস্‌বনাক—আর,
খুঁজে' যখন করতে যাবি বা'র—
কথাই কবনা !
হেসে মাতা কহেন—পাগল ছেলে—
পারিস্ কেমন—যা না দেখি ফেলে !

আবার যদি ডাকিস্ 'কালো' বলে'—
সত্যি কিন্তু যাব এবার চলে'
দিদির শ্বশুরবাড়ী !
দিদি গেলে' কাঁদিস্ যেমন করে',
দেখ্‌ব, তেম্‌নি কাঁদিস্ কিনা পড়ে'—
পাঠাস্ কিনা গাড়ী !
তুইও যাবি দিদির মতন হ'লে—
কহেন মাতা—অশ্রু-ভাঙা বোলে।

আচ্ছা, মাগো, বাবাও ত সে কালো,
তাঁরেও তবে বাস্‌বি না ত ভালো—
তুই মা একা তবে ;
তিনটি জনে থাক্‌ব আমরা ঘরে,
দেখ্‌ব মা—তুই থাকিস্‌ কেমন করে'—
কেমন মজা হবে !
বক্ষে টানি' চক্ষু মুদে' খানিক—
কহেন মাতা—আমার 'কালো মাণিক' !





## অভিমান

বাবা নাকি—যাবেন চলে' আবার ?
কল্‌কাতাতে কি আছে মা বাবার—
সেখানে যান কেন ?
লুকিয়ে থাক্‌ব এম্‌নি খাটের তলে,
বাবা যখন ডাক্‌বে 'ভুলো' বলে'—
দিস্‌নে বলে' যেন !
খুঁজতে যখন রাত্তির হয়ে যাবে—
ঘাটে তখন নৌকো কোথায় পাবে ?

তবু যদি যান মা—তিনি চলে',
এম্‌নি কেবল কাঁদ্‌ব, বাবা বলে'—
এম্‌নি সে জ্বর হবে ;
কিচ্ছু ওষুধ—খাবনা মা তখন,
বাবা ফিরে' ডাক্‌বে এসে যখন—
উঠ্‌ব আমি তবে !
আমায় কেন যান্‌না নিয়ে সাথে ?
শুনব কথা, কাঁদ্‌ব না মা রাতে !



## বরাত

—কি বল্লি, মা ?  ক'রতে পুজোর বাজার !
আমার কিন্তু পোষাক চাই মা, রাজার—
আর একটা সেই ছাতা ;
কাজ নাই মা এবার কাপড়-জামার,
একটা শুধু বন্দুক চাই আমার—
আর একখানা খাতা ;
কিচ্ছু জিনিষ— চাস্‌না মা তুই কেন ?
বল্‌না গিয়ে—চিঠির কাগজ এনো' !

হাঁসের মতন দোয়াত যে সেই আছে,
তেম্‌নি একটা চা' না মা, তাঁর কাছে—
বল্‌না গিয়ে তাঁকে ।
লিখ্‌তে—তখন কাকার কলম নেন !
বল্‌ব গিয়ে—একটা 'ইস্‌ক্লি'-পেন
এনে দিয়ো মাকে ?
তুই যে, তাঁকে বলিস্‌ নে মা, কিছু—
দাঁড়িয়ে থাকিস্‌ মুখটি করে' নিচু !



## মুরুব্বি

মা, মা—ওমা, বাবা এলেন মস্ত গাড়ী চড়ে'—
তাড়াতাড়ি দেখ্‌তে গিয়ে এমনি গেছি পড়ে' !
দিদি গেছে, ক্ষুদী গেছে—দেখ্‌তে বাবার গাড়ী—
তুইও কেন—আয়না দেখে' বাহির-দালান-বাড়ী !
ওকি, মা—তোর অমন করে' উঠ্‌ল কেন চোখ—
বুঝতে আমি পারি না—তুই কেমন যে মা লোক !

সারাদিন আর, মাগো—তোমার সময় হয় না আর ?
এই দেখ মা—কে এসেছেন, কর্‌না নমস্কার !
আমরা সবাই করেছি ত' ; কেমন দিদি, নয় ?
গুরুজন কেউ এলে, তাঁকে প্রণাম করতে হয় !
ওকি, মা—তুই চুপটি করে' রইলি চেয়ে কেন ?
বাবার সঙ্গে কোনকালেই কর্‌না কথা যেন !

কত রকম জিনিষ যে, মা—এনেছেন যে সাথে—
বলেছেন—কাল দেবেন খুলে' সকাল-বেলাতে ;
তোমার জন্যে কিছুই না মা—সত্যি, কেমন নয় ?
তুই যে বলে' দিসনি কিছু, যাবার—সে সময় !
দাঁড়িয়ে, মা—তুই হাসিস্ কেন ?   মা, তুই কি যে লোক-
বাবার কাছে নে না চেয়ে—একটা কিছু হোক্ !





## লক্ষ্মীছেলে

কাল যে দেবে বলেছিলে—আজ ত এখন কাল—
ঐ দেখনা—রোদ্দুরেতে ভরে' গেল চাল!
ওঠনা—আর কখন্ দেবে? অনেক হ'ল বেলা—
এক্ষুণি যে পড়্‌বে এসে' বন্ধু আমার মেলা!
হারু এসে' বলবে যখন—কি পেলি ভাই দেখি—
তখন আমি কি দেখাব, বল্‌ব তাদের যে কি!
মুখ-ধোওয়া সে পরে হবে; বাক্স আগে খোল'—
চাবির থোকা দেও মা, তোমার চুলের দড়ি তোল'।

খেল্‌না আমার দেখে' সবার—ইচ্ছে কেবল পাওয়ার-
হাবা ত তার বাবার সাথে কথাই কবে না আর!
পারুর মুখটি দেখে' আমার এমনি পেল হাসি—
বাবা, তোমায় আজকে হ'তে খুবই ভালবাসি!
রোদ্দুরে আর বেড়াবনা, বই দেবনা ফেলে',
দুষ্টুমি আর করবনাক—মাষ্টার-মশায় এলে,'
পুকুর-ভাসা নতুন জলে পাড়্‌ব না আর ডুব—
মারামারি করব না আর, লক্ষ্মী হব খুব!



## পাণ্ডা

মাগো, তোমার আজকে নাকি চুল-বাঁধার 'একজামিন'-
আরসি নিয়ে আছ বসে' সেই হ'তে সারাদিন !
চুল বাঁধা—সে পরে হবে, কাপড় দে বা'র করে',
বাবার সঙ্গে বেরোব আজ ভাল কাপড় পরে' ;
খেল্‌তে সবাই ডাক্‌তে এলে, বলিস্‌ তাদের, মা—
শালবনীতে গেছে সে আজ, খেল্‌তে যাবে না।
আজকে ফিরে' আস্‌তে বাড়ী, আস্‌ব মা সেই রাতে—
কিচ্ছু তুমি ভেবোনা মা, বাবা যে আজ সাথে !

আজকে তাঁকে দেখাব সেই বুলবুলীদের বাসা ;
ছোট্ট—কেমন ফুট্‌কি-দেওয়া ডিমগুলি সে খাসা !
তিনটে ডিমের একটা—মা, কাল হয়ে গেছে ছানা—
ঠোঁটটি কেমন ফাঁক করে' সে নড়াচ্ছিল ডানা ;

সন্ধ্যাবেলায় হিম পড়ে যে, শীত লাগে তার—নয় ?
খুকীর ছেঁড়া কাঁথাটা তায় দিয়ে এলে হয় !
দেখ্‌তে কিছু পায় না সে যে—ফুটবে—মা, চোখ কবে ?
একটু বড় হ'লেই কিন্তু নিয়ে আস্‌তে হবে !

আরো কত-কি-যে জিনিষ দেখিয়ে আন্‌ব তাঁকে—
মৌচাক—সেই গোয়াল-পাড়ার চিতে-বেড়ার ফাঁকে ;
বেদের চিতে-সাপের মতন আস্তে-আস্তে নড়ে—
মধু কোথায় পায় তারা—চাক কেমন করে' গড়ে ?
কাউকে আমি বলিনি তা, উড়িয়ে দেবে বলে',
তোমার জন্যে আন্‌ব পেড়ে অনেক মধু হ'লে ;
নিজে কিন্তু যাবনা—যে কাম্‌ড়ে' দেয়—মা, নাকে—
সে দিন যে সেই কাম্‌ড়েছিল মথুর দাদার মাকে !
দূরে থেকে বল্‌ব—বাবা, যেওনা আর কাছে ;
চুপটি করে' যাব আগে, রাখব তাঁকে পাছে !

ছাতিমতলার কল্‌মি-পুকুর—দেখাব আজ তাও—
ছুটো ফুল, মা, আন্‌ব তুলে'—বল' যদি চাও ;
কেমন মজার ফুল যে মা, তার—কি যে চমৎকার-
ঠিক যেন সে তাকিয়ে থাকে খুকীটি তোমার !

জলেতে ফুল, ডাঙাতে ফুল—সব ঠাঁয়ে তার ফুল,
জল আর ডাঙা—একই বলে' হয় যেন—মা, ভুল!
ঘাটের ধারে অনেকগুলো ডোঙা আছে বাঁধা,
তার উপরেও জল উঠেছে, তাতেও ফুলের গাদা!
ঐ—মা, বাবা ডাক্‌ছেন আবার, দে না মা চট্ করে',-
পকেট-ওলা পিরানটা দিস্—ফুল আন্‌ব তাই ভরে'।





## দ্বিজেন্দ্র-বিয়োগে

সমুদ্রমন্থনদিনে দেবাসুরে নিল ভাগ করি'
সিন্ধুর যা-কিছু রত্ন; বেলাভূমে ছিল সেথা পড়ি'
একখানি শুক্তি শুধু; বিধাতা দিলেন তাহা নরে-
হাসি-অশ্রু যুগ্ম-মুক্তা গাঁথা যার গোপন গহ্বরে।
ছল-ছল স্বচ্ছশোভা অশ্রুমুক্তা স্বভাব-কোমল—
মানবের চক্ষে-চক্ষে ফিরিতে লাগিল ভূমণ্ডল;
হাস্য ছিল সঙ্গোপনে—ঢল-ঢল লাবণ্যসম্ভার!
তুমি কবি, আহরিয়া সুদুর্লভ সেই উপহার,
সমর্পিলে মহা হর্ষে মর্ত্ত্যবাসী আর্ত্তজন লাগি'—
হাসিল তমসাতীরে অকলুষা উষা যেন জাগি';
সাহিত্যের কুঞ্জে-কুঞ্জে কণ্টকে ফুটিল পুষ্পরাশি,—
বঙ্গবাসী প্রাণ পেল হাসি' সেই রঙ্গভরা হাসি!

কিন্তু হায়! কে মুছিবে নিয়তির অব্যর্থ লিখন—
দরিদ্র বাঙালী-ভাগ্যে আনন্দ যে ঐশ্বর্য্য-স্বপন!
তাই আজি বঙ্গাকাশে সহসা নিবিল ধ্রুবতারা,
আনন্দের পূর্ণচন্দ্র অকস্মাৎ হ'ল জ্যোতিহারা;
বসন্তে জাগায়ে দিয়া কোকিল কোথায় গেল চলি',
'গৃহস্থের খোকা হোক্'—কাঁদিল সে 'চোখ গেল' বলি'!
এ যেন কৌতুক-নাট্যে প্রথমাঙ্কে যবনিকা টানি'
নিবাইল দীপালোক, শুনাইল অন্তিমের বাণী!
রঙ্গরসে সারা বঙ্গ মাতাইয়া যেন অর্দ্ধপথে—
বঙ্গ-বৃন্দাবন-চন্দ্র আরোহিলা অক্রূরের রথে!
যে দিয়াছে এত সুখ—সেও এত দুঃখ দিতে জানে—
হায়রে দুর্ভাগা দেশ! আনন্দ কি সহে তোর প্রাণে!

ঐ শোন, লক্ষ কণ্ঠ তোমারে ডাকিছে ফিরে' আজি-
ঐ দেখ, লক্ষ চক্ষু বরষিছে তপ্ত অশ্রুরাজি!
আপনি স্বদেশ-লক্ষ্মী—হের, আজি শূন্য কোল নিয়া,
কবিবর, তোমাপানে অশ্রুনেত্রে আছেন চাহিয়া!
এরি মাঝে মর্ত্ত্যে তব কর্ত্তব্যের হইল কি শেষ?
'সকল দেশের রাণী' আজিও যে চিনিলনা দেশ!
'স্বর্গ আমার' বলি'—গর্ব্বভরে ডাকে কয় জন—
'মানুষ হ'বার লাগি' গৃহে-গৃহে কৈ আয়োজন?

'শিখিয়া বিলাতি বুলি, বাঙলা ভুলি'তে আজো সাধ,
গণ্ডমূর্খ 'চণ্ডী' করে লণ্ডভণ্ড হিন্দুধর্ম্মবাদ !
এখনো এ দগ্ধদেশে ছদ্মবেশে ফিরে 'নন্দলাল'—
ফিরে' এস, ফিরে' এস—সাহিত্যের আনন্দ-দুলাল !

শতাব্দির দুঃখদৈন্যে জর্জ্জরিত যাহার হৃদয়,
হাস্য যে অমৃত তার—অবসন্ন আত্মার অভয় !
তুমি সেই অমৃতের কবি, ঋষি, মহাপ্রচারক,
দেশভক্ত মহাকর্ম্মী, জননীর অক্লান্ত সাধক ;
তুমি শুধু কবি নহ, কবিরাজ তুমি ধন্বন্তরি —
মুমূর্ষু বাঙালীদেহে তুমি দিলে জীবনী সঞ্চরি'
সঞ্জীবনী হাস্যমন্ত্রে ; পাংশুমুখে ফুটি' উঠে হাসি,
উঠি' বসে শীর্ণ রোগী—গৃহে বাজে আনন্দের বাঁশী !
কিন্তু কবি, অসমাপ্ত রয়ে গেল সমারব্ধ কাজ—
'এমন চাঁদের আলো, মরি যদি'—তাই সত্য আজ !
যাও তবে কবিবর, 'সুরধামে'—'মহাসিন্ধুপারে' ;
তোমারি অমৃত-গীতি শান্তি দিক্ আজি সবাকারে * ।



*কবিবর দ্বিজেন্দ্রলাল রায়ের অকাল মৃত্যুতে ।



## বিরাগী

গোলাপের বাগ, কেয়ার কেয়ারি—
ভাগ করে' নিক্ কবিরা মেলি' ;
আমার সেথায় নাহি আর ঠাঁই,
সে সকলে তাই এসেছি ফেলি'।

বুলবুল মোর গিয়াছে উড়িয়া,
সখের সারস গিয়াছে মরি',
দ্রাক্ষাশাখায় রহিল টাঙানো
সাধের সেতার হেলায় পড়ি'।

তোমরা সে সব ভোগ কর ভাই—
তোমাদের আজো রয়েছে আশা ;
আমার সুখের নেশা কাটিয়াছে—
চিড়িয়া উড়েছে—কি হবে বাসা !

খোদা নিজে যারে ফকির করেছে,
মজ্‌লিস্‌ তারে সাজে কি আর ?
অন্ধ নয়নে সুর্ম্মা কে আঁকে,
তারহীন—কে সে রাখে সেতার ?

সংসার-নেশা কেটেছে আমার—
বন ভাল তাই আমার কাছে ;
বন্ধু আমার, শান্তি আমার—
হেন অরণ্য কোথায় আছে ?

নিবিড় আঁধার দূর দুর্গম—
বৃক্ষের পরে বৃক্ষস্রোত,
সূর্য্যের আলো পশেনাক ভয়ে,
বাতাসের হয় কণ্ঠরোধ ;

কণ্টক যেথা বাঁকা কটাক্ষে
পান্থজনারে পথে ফিরায়,
সুস্বর পাখী পলায় তরাসে,
বাদুড়েরা শুধু ঝোলে শাখায় ;

চীৎকার করে' পেঁচা উড়ে যায়,
পাখা ঝট্‌পটি' শিকার ধরে,
হিংস্র শ্বাপদ তাহারি তলায়
হানাহানি করে পরস্পরে !

সেই মোর ঠাঁই—সেই আশ্রয়,
সেই হবে মোর নূতন বাসা—
তোমরা হেথায় সুখে থাক ভাই,
তোমাদের আজো রয়েছে আশা !

চন্দন যেথা গন্ধ দেয় না—
ঘর্ষণে শুধু আগুন জ্বালে,
বেতস যেথায় কুঞ্জ রচে না,
সর্পেরে রাখে জড়ায়ে ডালে ;

ফল যেথা শুধু মাকাল নিম্ব—
কটু ও তিক্ত—কুরসে ভরা,
কাল-কাসন্দা কুসুম কেবল—
নিশ্বাস যার চেতনা-হরা ;

নাহি নদনদী, পল্বল শুধু—
গলিত-পত্র পঙ্কময়,
গণ্ডুষে যার—মৃত্যু সে ধ্রুব,
অন্ততঃ নর পাগল হয়;

হেন ঠাঁই—যাহা দুরধিগম্য,
রম্য এখন আমার কাছে ;
সংসার-ভোগ তোমরা মিটাও—
তোমাদের আজো পিপাসা আছে !

# বিরাগী

ছেড়ে দাও মোরে, কেন রাখ ধরে'
কি বলিছ—কেন বিরাগ হেন—
ভাবিওনা কিছু, শোন বলি তবে
প্রশ্ন যখন করেছ—কেন ;

তোমরা যাহারে সংসার বল',
বুঝিয়াছি তাহা বিষের খনি ;
অরণ্য বলি' ভয় কর যায়,
তার তুলনায় স্বর্গ গণি !

কবিত্ব কাছে বিদায় নিয়েছি—
সত্যের আমি পেয়েছি দেখা,
সংসার-পাঠ সাঙ্গ করেছি—
ঐ পাঠশালে আমারো শেখা ;

তোমাদের আজো নেশা আছে প্রাণে—
তাই, তোমাদের রয়েছে আশা ;
সংসার-মধু-স্বাদ পাবে যবে—
আমারি মতন ভাঙিবে বাসা !





## শেষ

শেষ অঞ্জলি নিঃশেষ আজি—
শেষ সাজি যাহা ভরিবার ;
পরাজিত এই অপরাজিতার
সময় হয়েছে ঝরিবার !

অন্তরযামী দেবতা,
পুষ্পজীবন বৃথা গেল বহি'—
কেমনে ভুলিব সে কথা !

কুঞ্জ ভরিয়া ধ্বনিয়া উঠিল
অপরাজিতার পরাজয় ;
সুদূরে—আঁধারে কে অপরিচিতা
হাসিয়া দেখায় বরাভয় !

সে অভয়ে আর কিবা ফল ?
মুদিয়া এসেছে আঁখি-পল্লব—
ধূলায় লুটায় ঝরা-দল !